মনস্থ করিতেছেন না; নিশ্চয়ই এই যুক্তি তাঁহার পুত্রগণ কিংবা মন্ত্রিদিগের দ্বারা প্রযুক্ত হইয়াছে।

২৯। অতএব আমি ইহাদিগের পরস্পরের মধ্যে মনোমালিন্য ঘটাইব, এই সঙ্কল্প করিয়া মুরানন্দন রাজাকে কহিতে লাগিলেন।

৩০। নিজের ইচ্ছামত ইহাদিগের মধ্যে একটিকে রাজা করিয়া অপর আট জনকে তাহার উপজীবী করুন।

৩১। রাজা যখন বলিলেন, এই যুক্তি ঠিক নহে, তখন নক্রনাশ নামক মন্ত্রী বলিলেন, হস্তী এবং অশ্বের সহিত নন্দরাজ্য নয় ভাগে বিভাগ করুন।

৩২।৩৩। তদনন্তর মুরানন্দন বলিলেন, এই রাজধানী কাহার হইবে? মর্ম্মজ্ঞ রাক্ষস তখন চিন্তা করিলেন, এই রাজপুত্রত্বাভিমানী শূদ্রাপুত্র শত্রুতাপূর্ব্বক স্বয়ং ইহাদিগের মধ্যে বিবাদ বাধাইয়া দিবে।

৩৪।৩৫। আমি জীবিত থাকিতে ইহার ধৃষ্টতা খাটিবে না। এইরূপ স্থির করিয়া বলিলেন, হে রাজতনয়গণ, আমি আপনাদিগকে বলিতেছি, রাজার আজ্ঞায় পুষ্পপুরের ন্যায় পুরীসকল নির্ম্মাণ করা হইবে এবং কোশ ও হস্তী প্রভৃতি নয় ভাগে বিভক্ত করা হইবে।

৩৬। তাহার পর শলাকানামক পরীক্ষার দ্বারা ভাগের ব্যবস্থা হইবে। এইরূপ নির্ণয়ের দ্বারা প্রাপ্ত ভাগগুলি আপনারা সকলে উপভোগ করিবেন।

৩৭।৩৯। রাক্ষস এই কথা বলিলে মুরাতনয় হাস্য করিয়া বলিলেন পুষ্পপুরের পুষ্পবাটিকাও অমরাবতীকে ধিক্কার দেয় না কি? সেইরূপই আটটি পুরী নির্ম্মিত হইবে ইহা আশ্চর্য্যের কথা। কুমারগণ মৌর্য্যের এই কথা শুনিয়া উত্তেজিতভাবে বলিলেন, এই বিষয়ে আর অধিক জল্পনার প্রয়োজন কি? এই পুরী যদি আমার হয়, তবে রাজ্যভার বহন করিব, নচেৎ বনে যাইব।

৪০। অনন্তর মৌর্য্য কুমারগণের ঐ বাক্য শুনিয়া বলিলেন,—সকল বস্তু সকলের অধিকারে রাখিয়া সকলকে অভিষিক্ত করা হউক।

৪১। রাজা বলিলেন এইরূপ চলিতে পারে না; কারণ তাহাতে পরস্পর পরস্পরের অপেক্ষা করিয়া কেহই রাজকার্য্যের জন্য প্রস্তুত থাকিবে না। সুতরাং এই ব্যবস্থা আমার অভিপ্রেত নহে।

৪২। প্রতি বৎসর এক এক জনকে মহীপতিরূপে কল্পনা করা যাইবে; তাহা না হইলে ভোগলোলুপ কুমারগণ পরস্পর বিবাদ করিবে।

৪৩। অনন্তর মন্ত্রিগণ রাজার বাক্য মানিয়া লইলে, মৌর্য্য বলিলেন, তাহা হইলে প্রথম বৎসরে কে রাজা হইবে?

৪৪। এই বাক্যে কুমারেরা প্রতারিত হইয়া সকলে একবাক্যে বলিলেন—আমিই প্রথমবর্ষে রাজা হইব, না হয় বনবাসে যাইব।

৪৫। রাক্ষস রাজকুমারগণের এই বাক্য শুনিয়া তাঁহাদিগকে সান্ত্বনা করিয়া বলিলেন, আমি দেখিতেছি আপনারা শত্রুকে অবকাশদানের জন্য এইরূপ আগ্রহ করিতেছেন।

৪৬। আপনারা মনস্বী। আপনাদের রাজার আদেশ প্রতিপালন করা কর্ত্তব্য। আপনাদের রাজত্বের পৌর্ব্বাপর্য্যও শলাকার দ্বারা নির্দ্ধারিত হউক।

৪৭। অনন্তর রাজা সন্তুষ্ট হইয়া নন্দ নামে খ্যাত এই কুমারগণকে অভিষিক্ত করিয়া ভূমণ্ডলকে নয়জন নায়কের অধীন করিলেন।

৪৮। মুরাপুত্রকে সেনাপতির কার্য্যে নিয়োগ করিয়া ভেদ-(নীতির) ভয়ে রাক্ষস প্রভৃতিকে মন্ত্রিপদে নিযুক্ত করিলেন।

৪৯। অনন্তর রাজ্যশাসন-ভার পুত্রগণের উপর ন্যস্ত করিয়া নির্ম্মলচিত্ত রাজা বনগমনের উদেযাগ করিলে পৌরগণের প্রার্থনায় নিবৃত্ত হইয়া তথায় বাস করিতে লাগিলেন।

৫০। অতঃপর পৃথিবী নন্দতনয়গণের দ্বারা পালিত হইয়া গোপবধূর ন্যায় প্রতীয়মান হইলেন এবং প্রতিবর্ষে এক একজন পতির বশে আসিয়া যেন দ্রুপদনন্দিনীর অবস্থা লাভ করিলেন।

৫১। নব পতির প্রতি সুন্দরীগণের আসক্তি বৃদ্ধি পায়—এ কথা সত্য হইল, যেহেতু সে সময়ে পৃথিবী নব নন্দতনয়গণকে পতিরূপে পাইয়া আনন্দিতা হইলেন।

৫২। বহুনায়কের অধিকারে থাকিয়াও যে এই রাজ্য ক্ষয়প্রাপ্ত হয় নাই—রাক্ষসাদি মন্ত্রিগণের বুদ্ধিবৈভবই তাহার কারণ।

৫৩। কিছুকাল পরে সেনাপতি-মৌর্য্যের শত পুত্র জন্মগ্রহণ করিল; তাহারা ক্রমে বীর ও অস্ত্র-শস্ত্র-বিশারদ হইয়া উঠিল।

৫৪। উক্ত শত পুত্রগণের মধ্যে চন্দ্রগুপ্ত কনিষ্ঠ হইয়াও উৎকৃষ্ট সৌভাগ্যগুণে জ্যেষ্ঠ পুত্রের ন্যায় প্রকাশ পাইলেন।

৫৫। মৌর্য্য নিজ বুদ্ধির অনুসরণকারী জনপ্রিয় স্বীয় নীতি-কৌশলের ন্যায় পুত্রদিগের দ্বারা প্রকৃতিবৃন্দের মনোরঞ্জন করিয়াছিলেন।

৫৬।৫৭। রাজাদিগের কর্ত্তৃত্ব এক বৎসরেই শেষ হইত, কিন্তু সেনাপতির পদ চিরস্থায়ী ছিল, রাজপুত্র বলিয়াও মৌর্য্যের প্রভাব ছিল এবং তাঁহার পুত্রেরাও সুশীল ও নীতিকুশল ছিলেন—এই সকল কারণে রাজ্য মৌর্য্যের বশীভূত হইয়া আসিল—কারণ পৃথিবী গুণিদিগেরই অধিকারে আসে।

৫৮। রাক্ষস প্রভৃতি মন্ত্রিগণ ও নন্দরাজগণ ইহা সহ্য করিতে না পারিয়া অতিশয় ঈর্ষাপরায়ণ হইয়া গোপনে মন্ত্রণায় নিযুক্ত হইলেন।

৫৯। হা কষ্ট! আমরা পর্য্যায়ক্রমে রাজ্য ভোগ করিলেও এই মেদিনী যেন বারনারীর উপপতির ন্যায় ক্রমে ক্রমে মৌর্য্যের বশীভূত হইতেছে।

৬০। আমরা কেহবা রাজস্বরূপ বিদ্যমান, কেহ বা মন্ত্রিরূপে

বর্ত্তমান থাকিলেও এই নন্দরাজ্য ভৃত্যেরই করগত হইল—ইহা অতি লজ্জার কথা।

৬১। এই কুলবৃদ্ধিমান্ শত্রু প্রথম হইতেই বিদ্বেষ প্রকাশ করিয়া আসিতেছে; যদি এই শত্রু অচিরে বিনষ্ট না হয়, তবে আমরা এখনই হউক বা কিছুদিন পরেই হউক বিনষ্ট হইবই।

৬২। ইহারা রাজ্যের অনুরাগভাজন, ইহাদিগের সহিত প্রত্যক্ষ ভাবে যুদ্ধ করিলে কেবল রাজা ও দুই একজন মন্ত্রী আমাদিগের পক্ষ অবলম্বনের জন্য অবশিষ্ট থাকিতে পারে।

৬৩। অতএব সঙ্গোপনে মৌর্য্যদিগকে বধ করা উচিত এইরূপ স্থির করিয়া রাক্ষসপ্রমুখ মন্ত্রিগণ পুরমধ্যে মৃত্তিকাতলে মন্ত্রণামণ্ডপ প্রস্তুত করিলেন।

৬৪।৬৫। সেই গৃহের সুরঙ্গ সঙ্কীর্ণ; তাহাতে বাহির হইতে প্রবিষ্ট হওয়া যায় না; কিন্তু মন্ত্রিদিগের বুদ্ধির ন্যায় তাহার ভিতরটি অত্যন্ত প্রশস্ত ছিল। সপুত্র মৌর্য্যের সহিত রাজা ও মন্ত্রিগণ তাহাতে প্রবেশ করিয়া প্রত্যহ রাজ-কার্য্যের আলোচনা করিতে লাগিলেন।

৬৬। এক সময়ে জনৈক পুরুষ মৌর্য্যের নিকটে যাইয়া ত্বরাপূর্ব্বক বলিল,—মন্ত্রণার নিমিত্ত ভূপতিগণ আপনার প্রতীক্ষায় বসিয়া আছেন।

৬৭। তাহা শ্রবণ করিয়া পূর্ব্বের ন্যায় পুত্রগণের সহিত মৌর্য্য শীঘ্রই সুরঙ্গে প্রবেশ করিলেন; ভবিতব্যতা কোন্ ব্যক্তি লঙ্ঘন করিতে পারে?

৬৮। তাঁহারা প্রবেশ করিবামাত্র পশ্চাদ্দেশ হইতে নিপাতিত প্রস্তরসমূহ দ্বারা সুরঙ্গ রুদ্ধ হইতে দেখিলেন।

৬৯। এ আবার কি হইল মনে করিয়া সন্ত্রাসে গুহামধ্যে প্রবেশ করিয়া তাঁহারা আপনাদিগের প্রাণনাশের লক্ষণ দেখিতে পাইলেন, কিন্তু তথায় রাজাদিগকে দেখিলেন না।

৭০। তাঁহাদিগের প্রত্যের জন্য একশত পাত্রে আহারীয় দ্রব্য রক্ষিত ছিল এবং পৃথক্‌ভাবে প্রদীপ সকল সজ্জিত ছিল; এইরূপ রীতি বধের পূর্ব্বেই অনুষ্ঠেয়।

৭১। ইহা দেখিয়া শোকাকুলচিত্তে তাঁহারা সুরঙ্গমধ্যে চিন্তা করিতে লাগিলেন, হায় কি কষ্ট! মাংসপিণ্ডময় কুপুরুষদিগের দ্বারা আমরা এরূপ বঞ্চিত হইলাম?

৭২। আমরা সর্ব্বদা স্বীয় উন্নতির নিমিত্ত যত্নবান্ ছিলাম, কখনও পররাজ্য হরণের চিন্তা করি নাই; তথাপি তাহাদের এইরূপ দুর্বুদ্ধি?

৭৩। এই মন্ত্রণাগৃহ, মন্ত্রণার ভাণ, ঐ সম্ভ্রান্ত পুরুষ, এই সমস্ত তাহাদের দুর্নীতি—হায়, আমরা বুঝিতে পরিলাম না।

৭৪। বিধাতা প্রতিকূল হইলে লোকের কখন কিরূপ বুদ্ধি হয় বলা যায় না, ভবিতব্যতাকে কে ত্যাগ করিতে পারে? অতএব বিশেষ ধৈর্য্য-সহকারে আমাদের ভাবী কর্ত্তব্য চিন্তা করা যাউক।

৭৫।৭৮। এই বলিয়া মুরানন্দন ক্ষণকাল চিন্তা করিয়া পুনরায় বলিলেন,—এই দুরবস্থার সময়ে সকল উপায়ের পথ বন্ধ হইয়াছে। নিয়তির গতি বুঝা দুষ্কর; একটি মাত্র আশার কথা বলিতেছি—এই খাদ্যদ্রব্য ও প্রদীপ একটি পাত্রে সংগ্রহ করিয়া যেপর্য্যন্ত আহার্য্য থাকে তদবধি একজন জীবিত থাকুক; যদি সে ইতিমধ্যে মুক্তিলাভের সুযোগ পায়—তবে বহির্গত হইয়া শত্রুদিগের উচ্ছেদ-সাধনে যত্নবান হইবে। ধৈর্য্যের আকর মুরানন্দন এইরূপ বলিয়া অবস্থান করিতে লাগিলেন।

৭৯। পুত্রগণ আত্মীয়গণের মৃত্যু দেখিতে কিংবা তাহার কোন প্রতিবিধান করিতে অক্ষম হওয়ায় কোন প্রত্যুত্তর করিলেন না।

৮০।৮১। সে সময়ে পিতা সাশ্রু কনিষ্ঠ পুত্রের দিকে চাহিলে, চন্দ্রগুপ্ত নামে সেই বালক ধীরভাবে বলিলেন, আমি পিতৃ-আজ্ঞা

নিশ্চয় বহন করিব, বাঁচিয়া থাকিব, এবং যদি বাহির হইতে পারি, তবে প্রতীকার করিব।

৮২। বালকের এই কথা শ্রবণ করিয়া সকলে হৃষ্ট হইয়া শিশুটীকে এই বলিয়া আশীর্ব্বাদ করিলেন যে সহায়শূন্য হইলেও তুমি শত্রুদিগকে পরাজয় করিতে পারিবে।

৮৩। ঐ ( বালক ) খাদ্যদ্রব্যের দ্বারা জীবিকা নির্ব্বাহ করিয়া শত্রু নাশের আশায় অবস্থান করিতে লাগিল এবং অপর সকলে কিছু-দিন মধ্যে পঞ্চত্ব প্রাপ্ত হইলেন।

৮৪। তাঁহাদের প্রাণসংহারের বৃত্তান্ত শ্রবণ করিয়া সকলে শোকাবিষ্ট হইয়া রাজভয়ে নির্জ্জনে রোদন করিতে লাগিলেন; কেবল নন্দনৃপতিগণই আনন্দিত হইলেন।

৮৫। অনন্তর তিনমাস অতীত হইলে বঙ্গ দেশীয় রাজা একটী পঞ্জরমধ্যস্থ সিংহের সহিত একজন লোককে নন্দরাজার নিকটে প্রেরণ করিলেন।

৮৬। সেই পুরুষ সভায় রাজগণকে নমস্কার করিয়া নিবেদন করিল,—আপনারা পঞ্জর না ভাঙ্গিয়া সিংহটীকে বাহির হইতে দ্রবীভূত করুন।

৮৭। মন্ত্রি-পরিবেষ্টিত মন্দবুদ্ধি নৃপতিগণ ইহা শুনিয়া এবং ( পঞ্জরটি ) দেখিয়া চিন্তা করিয়াও কোন উপায় দেখিতে পাইলেন না।

৮৮।৮৯। সেই সময়ে মৌর্য্যপক্ষীয় বিশিখনামক মন্ত্রী শোক গোপনপূর্ব্বক সেইস্থানে অবস্থান করিতেছিলেন; তিনি বলিলেন যে, সেই শিল্প-কলা-কুশল মৌর্য্যতনয় চন্দ্রগুপ্তই সিংহকে বাহির করিতে পারিত—এখন আর অতীতের চিন্তা করিয়া লাভ কি?

৯০। মন্ত্রী বিশিখের এই কথা শুনিয়া উহার সত্যতা পরীক্ষায় ইচ্ছুক নন্দরাজগণ সসর্প গুহার ন্যায় একটি সুরঙ্গ খনন করাইলেন।

৯১। তথায় কেবল মৃতাবশিষ্ট চন্দ্রগুপ্তকে দেখিয়া কর্ত্তৃপক্ষীয়েরা সন্তুষ্ট হইয়া বলিলেন,—বৎস! তুমি বাহির হইয়া আইস।

৯২। বাহিরে যাওয়ার ইচ্ছা থাকিলেও তাঁহাদের আগ্রহ দর্শনে অনিচ্ছার ভাণ করিয়া তিনি শোকব্যাকুলিত বাক্যে তাহাদিগকে বলিলেন।

৯৩। পিতা ও ভ্রাতা বিহীন হইয়াও আমার ন্যায় পাপীর মৃত্যু হইল না; আপনারা আমার মস্তক ছেদন করুন।

৯৪। এইভাবে চন্দ্রগুপ্তকে ক্রন্দন ও বিলাপ করিতে দেখিয়া এবং কার্য্যের গুরুত্ব বুঝিয়া নির্লজ্জ রাজগণ স্বয়ং তাঁহার সমীপে আগমনপূর্ব্বক তাঁহাকে সান্ত্বনা করিলেন।

৯৫। হে বালক! তুমি রোদন করিও না, আমরাই তোমার পিতৃস্বরূপ; কেন চিন্তা করিতেছ? পূর্ব্ব হইতেই তোমার প্রতি আমরা আন্তরিক স্নেহশীল।

৯৬। এই সকল বাক্য দ্বারা সান্ত্বনা করিলেও যখন তিনি বহির্গত হইলেন না, তখন নন্দরাজগণ তাঁহাকে সম্পুর্ণ পৈতৃক ধন-ভাণ্ডার প্রত্যর্পণ করিলেন।

৯৭। অতঃপর অতিকষ্টে নীতি-নিপুণ চন্দ্রগুপ্ত বাহিরে আসিলে নন্দরাজগণ সিংহটি আনয়ন করিলেন এবং শ্লোকার্দ্ধের বিষয় বলিলেন।

৯৮। উহা শ্রবণ করিয়া এবং সিংহকে পঞ্জরে দেখিয়া শিল্পশাস্ত্র-প্রবীণ চন্দ্রগুপ্ত চিন্তা করিতে লাগিলেন।

৯৯। এই মহাকায় সিংহকে পঞ্জর-রন্ধ্রের মধ্য দিয়া বাহির করা চলিবে না, পঞ্জরগাত্রে কোনরূপ চাতুরীও লক্ষ্য হইতেছে না।

১০০। সিংহের গতিবিধি মন্ত্রবলে আড়ষ্ট হইয়া আছে বলিয়া মনে হয়। তাহার দেহের বর্ণ, রোম প্রভৃতি যেন অদ্ভুত কৌশলে নির্ম্মিত হইয়াছে।

১০১। এখানে 'দ্রাব্যতাম্' (১) এই শব্দ 'ধাবন' (তাড়ান) অর্থে ব্যবহৃত হইতে পারে না, সেই জন্য উহা দ্রবণ-যোগ্য এবং মোম-নির্ম্মিত হওয়াই সম্ভব।

১০২। এই সিদ্ধান্ত করিয়া উচ্চস্থানে পঞ্জরটি রাখিয়া অগ্নিতে উত্তপ্ত লৌহদণ্ডের দ্বারা সিংহকে তরল করিয়া বাহিরে আনিলেন।

১০৩। অনন্তর পুরবাসী, মন্ত্রী ও নন্দরাজগণ সিংহকে দ্রবীভূত হইতে দেখিয়া অতিশয় বিস্মিত হইলেন।

১০৪। বঙ্গরাজ কর্ত্তৃক প্রেরিত সেই পুরুষও অতিশয় বিস্মিত হইয়া মৌর্য্যকুমারকে প্রশংসা করিল এবং নৃপতি কর্ত্তৃক সম্মানিত হইয়া প্রস্থান করিল।

১০৫। মৌর্য্য নামে অপর এক সিংহ প্রাদুর্ভূত হইয়াছে, ইহার দ্বারা ভবিষ্যতে যে কি হইবে তাহা ভাবিয়া মন্ত্রী রাক্ষস অতিশয় শঙ্কিত হইলেন।

১০৬। নন্দরাজগণ চন্দ্রগুপ্তের দ্বারা মৌর্য্যের ও মৌর্য্যকুমার-দিগের যথাবিধি অন্ত্যেষ্টিক্রিয়া করাইয়াছিলেন।

১০৭। চন্দ্রগুপ্তের দ্বারা আমাদিগের এইরূপ কার্য্যসাধন করাইতে হইবে; ইঁহার বুদ্ধি অতিশয় তীক্ষ্ণ, অতএব ইনি শত্রুর শেষ হইলেও ইঁহাকে রক্ষা করা উচিত।

১০৮। যদি তাঁহাকে অশ্বাদির তত্ত্বাবধানে নিযুক্ত করা যায়, তাহা হইলে, তিনি সে গুলির কোন প্রকারে অনিষ্ট সাধন করিতে পারেন, কোন কার্য্যে নিযুক্ত না করিলেও তাঁহার মতির পরিবর্ত্তন ঘটিতে পারে।

১০৯। অতঃপর নন্দরাজগণ পরামর্শ করিয়া চন্দ্রগুপ্তকে অগ্র-ভোজনের জন্য ব্রাহ্মণ সংগ্রহের ভার দেওয়া স্থির করিলেন।

---

(১) 'দ্রাব্যতাম' এই ক্রিয়া পদটীর দুইটী অর্থ হইতে পারে, যথা—(১) দ্রব কর। (২) চালন কর।

১১০। পিতা ও সহোদরদিগের বিনাশহেতু ক্ষুব্ধচিত্ত তেজস্বী চন্দ্রগুপ্ত অন্তরে গুপ্ত বৈরিভাব পোষণ করিয়া স্বীয় তেজে দেদীপ্যমান রহিলেন।

১১১। এই ভাবে বুদ্ধিমান্ চন্দ্রগুপ্ত রাজাদেশ গ্রহণপূর্ব্বক ভোজনের নিমিত্ত সর্ব্বশ্রেষ্ঠ ব্রাহ্মণের সন্ধান প্রদানে নিরত হইলেন।

১১২। অনন্তর সহায়লাভে ব্যগ্র চন্দ্রগুপ্ত সৈন্যবল অপেক্ষা মানবের বুদ্ধি বলই প্রবল জানিয়া তীক্ষ্ণ নীতিকুশল ব্রাহ্মণ অন্বেষণ করিতে লাগিলেন; এইরূপ ব্রাহ্মণ অনুসন্ধানে রাজার সন্দেহের কারণ ছিল না।

১১৩। চন্দ্রগুপ্ত রাজধানীতে বিচরণ করিতে করিতে একদিন দেখিতে পাইলেন যে জনৈক তেজস্বী ব্রাহ্মণ রোষ-কষায়িত নেত্রে পথিমধ্যে কুশগুচ্ছ উৎপাটনপূর্ব্বক দাহ করিয়া তাহার ভস্ম ভোজন করিতেছেন।

১১৪। চন্দ্রগুপ্ত সেই তেজঃপুঞ্জ ব্রাহ্মণের তাদৃশ কর্ম্ম দর্শন করিয়া তাঁহাকে দূর হইতে বার বার প্রণাম করিয়া জিজ্ঞাসা করিলেন।

১১৫।১১৬। হে মহাত্মন্! আপনি প্রসন্ন হউন। আপনি কি করিতেছেন? এই প্রকার জিজ্ঞাসিত হইলে সেই ব্রাহ্মণ সগর্ব্বে হাসিয়া বলিলেন—এই স্থানে বিচরণকালে মুঞ্জরাশি পায়ে লাগিয়া পতনোন্মুখ হওয়াতে সেইগুলি সমূলে উৎপাটন করিয়া তাহার ভস্ম ভোজন করিতেছি।

১১৭। চন্দ্রগুপ্ত ব্রাহ্মণকে জিজ্ঞাসা করিলেন,—হে ধীমন্, ভস্মরাশি খাইলে আপনার কি হইবে? তখন তিনি বলিলেন তাহা না করিলে কোপাগ্নি আমাকেই দগ্ধ করিবে।

১১৮।১১৯। হে ধীরাত্মন্! যদি এইরূপই হয়, তবে কোন

প্রবল রাজা আপনার অপকার করিলে আপনি তাঁহার কি করিবেন? ইহা আমি কৌতূহলবশতঃ জিজ্ঞাসা করিতেছি। ইহা শুনিয়া ব্রাহ্মণ সদর্প হাস্যবদনে বলিলেন,—হে বালক! তুমি আমার বুদ্ধির তীক্ষ্ণতা জান না।

১২০। অশ্ব, হস্তী, রথসমূহ, বিশুদ্ধ মন্ত্রণা এবং অনুকূল দৈব-শক্তি এই সকল রাজাদিগের কার্য্য সাধন করে। কিন্তু তাহা হইতে আমার এই বুদ্ধি উৎকৃষ্ট।

১২১। ইহা শ্রবণ করিয়া চন্দ্রগুপ্ত আনন্দিত হইয়া তাঁহার পাদমূলে পতিত হইলেন, এবং বলিলেন, অতুল বুদ্ধি-সম্পন্ন আপনি কে? আমার প্রতি অনুগ্রহ করুন।

১২২।১২৩। ব্রাহ্মণ সাদরে বলিলেন,—আমি সেই প্রসিদ্ধ নীতিশাস্ত্রজ্ঞ; বিষ্ণুগুপ্ত, চাণক্য, ও কৌটিল্য নামে অভিহিত হইয়া থাকি। সম্প্রতি অশেষ শাস্ত্র-সমুদ্র পান করিয়া তীক্ষ্ণ বুদ্ধি লাভ করিয়াছি। নন্দরাজগণের অগ্রভোজনের বৃত্তান্ত শ্রবণ করিয়া ভোজনের জন্য এখানে আসিয়াছি।

১২৪। ইহা শুনিয়াছি যে নন্দরাজগণ ব্রাহ্মণ সংগ্রহের নিমিত্ত জনৈক শূদ্রকে নিযুক্ত করিয়াছেন, সে শূদ্র বালক এখন কোথায় আমাকে বল?

১২৫।১২৬। ইহা জিজ্ঞাসিত হইলে চন্দ্রগুপ্ত বলিলেন,—আমিই সেই শূদ্র, অতএব আপনি রাজপুরীতে প্রবেশ করিয়া উহা সনাথ করুন। আপনার শুভাগমনে আজ নন্দরাজবংশ অতি সম্মানিত হইল। এই কথা শ্রবণ করিয়া চাণক্য লজ্জায় ধীরে ধীরে বলিলেন।

১২৭।১২৮। হায়! আমার ব্রাহ্মণজাতির স্বভাবসিদ্ধ চপলতা আসিয়াছিল। আপনি স্বয়ং রাজপৌত্র হইয়া আমার দ্বারা বৃষল বলিয়া অবজ্ঞাত হইয়াছেন—এই লজ্জা অপনোদনের জন্য আপনাকে অভি-

লষিত বর প্রদান করিতেছি। আপনার এই বিনয়ের দ্বারা আমার চিত্ত আপনার প্রতি আকৃষ্ট হইতেছে।

১২৯-১৩১। এইরূপ কথিত হইলে চন্দ্রগুপ্ত তাঁহাকে প্রণাম করিয়া বলিলেন, হে মহাত্মন্! আপনি যে 'বৃষল' বলিয়া সম্বোধন করিয়াছেন তাহা আমার পক্ষে অনুগ্রহস্বরূপ। এইরূপেই আমাকে নিত্য সম্বোধন করিবেন এবং ইহাই আমার প্রতি অনুগ্রহ। অথবা করুণা প্রকাশ করিয়া যদি বর প্রদান করেন, তাহা হইলে, আপনি যাইবার সময় আমার গৃহ পবিত্র করিবেন। চাণক্য প্রফুল্ল চন্দ্রগুপ্তকে 'তাহাই হইবে' এই কথা বলিলেন এবং তিনিও অতি সম্মানসহকারে তাঁহাকে স্বীয় গৃহে আনয়ন করিলেন।

১৩২-১৩৩। চন্দ্রগুপ্ত সেসময়ে কথাপ্রসঙ্গে পিতা ও ভ্রাতাগণের প্রাণনাশের বৃত্তান্ত বলিয়া চাণক্যের হৃদয়ে দয়ার উদ্রেক করিলেন এবং স্নানাদি স্বীয় কর্ত্তব্য সমাপন করিয়া তাঁহাকে ভোজনগৃহ দেখাইয়া স্বগৃহে গমন করিলেন।

১৩৪।১৩৫। পথে যাইতে যাইতে তিনি চিন্তা করিলেন যে ভাগ্যক্রমে মনোরথ পূর্ণ হইল, আমি সর্ব্বতোভাবে চাণক্যকে আশ্রয় করিয়া শত্রুকে নিশ্চেষ্ট করিব। যদি এই পণ্ডিতপ্রবর নিকৃষ্ট রাজগণের সমীপে সম্মান লাভ না করেন, তাহা হইলে, তাঁহারা রাজ্য-ভ্রষ্ট হইবেন এবং আমার মনোরথ পূর্ণ হইবে। এই সকল বিষয় চিন্তা করিয়া সুখে স্বগৃহে অবস্থান করিতে লাগিলেন।

১৩৬-১৩৮। চাণক্য ভোজনগৃহে উপবিষ্ট হইয়া দেখিতে লাগিলেন, যে ভোজনের নিমিত্ত সুবর্ণ পাত্রদ্বারা সজ্জিত উপবেশনের স্থান রহিয়াছে। তাহাদের মধ্যে নয়টী পূর্ব্বমুখে, একটী পশ্চিমমুখে, এবং রৌপ্য পাত্রের দ্বারা সজ্জিত অপেক্ষাকৃত অল্প ভোজ্যদ্রব্যসমন্বিত এক সহস্র উপবেশনের স্থান দেখিয়া জিজ্ঞাসা

করিলেন। এখানে কে আছ? কাহার কোন্ ভোজনের পাত্র বলিয়া দাও?

১৩৯।১৪০। এইরূপ প্রগল্‌ভবাক্যে জিজ্ঞাসিত হইলে তথায় নিযুক্ত ব্যক্তিগণ বলিলেন,—এই নয়খানি আসন নন্দরাজাদিগের, আর এই অগ্রাসনটী শ্রেষ্ঠ বিপ্রের জন্য, অপর এক সহস্র আসন অন্যান্য ব্রাহ্মণদিগের জন্য নির্দ্দিষ্ট রহিয়াছে, এক্ষণে আপনি উহাদের মধ্যে একটী আসনে বসিতে পারেন।

১৪১। ইহা শুনিয়া ব্রাহ্মণদিগের মধ্যে আমিই শ্রেষ্ঠ, এই কথা বলিয়া চাণক্য ভোজনের নিমিত্ত অগ্রাসনে আরোহণ করিয়া উপবিষ্ট হইলেন।

১৪২-১৪৪। অনন্তর রাজারা তথায় প্রবেশ করিয়া অল্পবয়স্ক ব্রাহ্মণকে শ্রেষ্ঠ আসনে উপবিষ্ট দর্শনে যেন কালপ্রেরিত হইয়া বলিয়াছিলেন, এই অগ্রাসনে উপবিষ্ট অজাতশ্মশ্রু ব্রাহ্মণ-বালক কে? এই বানরকে উঠাইয়া দাও। এই বাক্য শ্রবণ করিয়া চাণক্য বলিলেন—আমি বানর হই বা শূকর হই, যদি আমার তুল্য কেহ থাকে, তবে আমি নিজেই অগ্রাসন হইতে নামিব। এ বাগ্‌বিতণ্ডার প্রয়োজন কি?

১৪৫। আমি চতুর্ব্বেদবিৎ ও ষড়্‌দর্শন আয়ত্ত করিয়াছি। যদি পরীক্ষা করিতে ইচ্ছা করেন, আপনারা পরীক্ষা করুন; আমি ভয়ে আসন পরিত্যাগ করিব না।

১৪৬। এইরূপে ক্রোধ দমন করিয়া সমুচিতবাদী ব্রাহ্মণকে গর্ব্বভরে নন্দরাজগণ বলপূর্ব্বক বাহির করিয়া দিলেন।

১৪৭। রাজভৃত্যগণ চাণক্যের কেশাকর্ষণপূর্ব্বক তৎক্ষণাৎ বাহির করিয়া দিল; তাঁহার শিখা ও উত্তরীয় বস্ত্র শিথিল হইল; অপর এক বৃদ্ধ ব্রাহ্মণ অগ্রাসনে স্থাপিত হইলেন; ইহাতে বিষ্ণুগুপ্ত অতিশয় ক্রুদ্ধ হইলেন।

১৪৮। যে ব্যক্তি ক্রোধে কুশ-ভস্ম ভক্ষণ করিয়াছেন, তাঁহার এই অপমান কিরূপে সহ্য হইতে পারে। তিনি তখন অসীম রোষা-নলে প্রদীপ্ত হইয়া অতি ভীষণ প্রতিজ্ঞা করিলেন।

১৪৯। অরে নীচ প্রকৃতি ক্ষত্রিয়গণ! আমার এই বাক্য শ্রবণ কর, যেহেতু আমি ব্রাহ্মণশ্রেষ্ঠ হইয়াও অপমানিত হইলাম এবং অপর ব্রাহ্মণ সম্মানিত হইল, আমি সমস্ত নন্দরাজগণকে রাজ্যভ্রষ্ট করিব এবং একজন শূদ্রকে এই রাজ্য প্রদান করিয়া আমার শিখা বন্ধন করিব।

১৫০। এইরূপ কঠোর প্রতিজ্ঞা করিয়া পণ্ডিতশ্রেষ্ঠ চাণক্য প্রস্থান করিলে মহাত্মাগণ "হায় কি হইল" বলিয়া নীরবে রহিলেন।

১৫১। ক্ষুধার্ত্ত ব্রাহ্মণের প্রলাপ শ্রবণ করুন—এই বলিয়া নন্দরাজগণ পরস্পর হাসিতে হাসিতে ভোজন করিতে লাগিলেন।

১৫২। অনন্তর বিষ্ণুগুপ্ত চন্দ্রগুপ্তের গৃহে যাইয়া তাঁহাকে বলিলেন। অদ্য নন্দরাজ্যে তুমিই রাজা এবং আমি মন্ত্রী ইহা নিশ্চয় জানিবে।

১৫৩। এই কথা শুনিয়া চন্দ্রগুপ্ত সানন্দে জিজ্ঞাসা করিলেন হে ধীমন্, কি ঘটিয়াছে? (চাণক্য) নন্দরাজকৃত অবজ্ঞা ও স্বীয় প্রতিজ্ঞার সমস্ত বৃত্তান্ত তাঁহাকে নিবেদন করিলেন।

১৫৪। মৌর্য্য তাঁহার অভিলষিত সংবাদ শুনিয়া আনন্দিত হইলেন, এবং আমি আপনার শিষ্য এই বলিয়া চাণক্যকে প্রণাম করিলেন ও গুরুরূপে বরণ করিলেন।

১৫৫। তখন চাণক্য মৌর্য্যকে তাঁহার বক্তব্য বলিয়া সত্বর প্রস্থান করিলেন। চন্দ্রগুপ্তের সঙ্গে চাণক্যের সৌহার্দ্দ এবং এই কথোপকথনের বিষয় লোকে জানিতে পরিল না।

১৫৬। তৎপর চাণক্য স্বগৃহে গমন করিয়া সতীর্থ ইন্দ্রশর্ম্মাকে আহ্বান করিয়া নিজের অপমানের কথা নিবেদন করিলেন।

১৫৭। এই ব্রাহ্মণ জ্যোতিষশাস্ত্রে, মন্ত্রবাদে এবং শুক্রনীতিতে দক্ষ ছিলেন, তিনি ( চাণক্যের সহিত ) সমস্ত কার্য্য সম্বন্ধে মন্ত্রণা করিয়া প্রস্থান করিলেন।

১৫৮। নন্দরাজগণের উচ্ছেদের নিমিত্ত তিনি ক্ষপণকের বেশ ধারণ করিয়া কেবল প্রাণধারণের উপযোগী দ্রব্য ভিন্ন সকল বস্তুতে স্পৃহাশূন্য হইলেন।

১৫৯। তিনি ময়ূরপুচ্ছ হস্তে ধারণ করিয়া অর্হৎদিগের চরণে প্রণাম করিয়া জনসকলকে শ্রাবকাখ্যায় অহ্বানপূর্ব্বক নন্দরাজ্যে সর্ব্বত্র ভ্রমণ করিতে লাগিলেন।

১৬০। দূরদর্শী রাক্ষস চাণক্যের অবমাননা এবং তৎকৃত প্রতিজ্ঞার কথা শুনিয়া অত্যন্ত বিষণ্ণ হইলেন। এই ব্রাহ্মণ নিশ্চয় রাজ্য ধ্বংসের জন্য অভিচার আরম্ভ করিয়াছেন, এই মনে করিয়া তাহার প্রতিকার চিন্তা ভিন্ন আর কোন উপায় দেখিতে পাইলেন না।

১৬১। রাক্ষস শুনিতে পাইলেন যে তন্ত্রশাস্ত্রে দক্ষ জনৈক ক্ষপণক নন্দরাজ্যে বিচরণ করিতেছেন। তাঁহাকে আনাইয়া সাদরে জিজ্ঞাসা করিলেন,—মহাশয়, আপনি কে ?

১৬২। তিনি বলিলেন—আমি গণিতে ও মন্ত্রবাদে নিপুণ একজন ক্ষপণক। আমি জীবসিদ্ধি বলিয়া খ্যাত। আমার কোনরূপ স্পৃহা নাই।

১৬৩-১৬৬। ব্রাহ্মণ ও ক্ষপণকেরা নিত্যই শত্রুভাবাপন্ন অতএব ইহাঁর দ্বারা ব্রাহ্মণের দ্রোহাচরণ শান্তি করাইব এইরূপ স্থির করিয়া রাক্ষস তাঁহাকে বিশ্বাসপূর্ব্বক চাণক্যের ক্রোধের বিবরণ বলিলেন। তিনিও যেন চিন্তা করিয়া প্রত্যুত্তর দিলেন,—হে শ্রাবক

ভীত হইও না, ব্রাহ্মণ কিছুই নহে, ইহাদের সৈন্য বা বাহুবল নাই; ইহাঁরা অত্যন্ত ভীরু। কিন্তু কেহ কেহ অভিচার কর্ম্মে নিপুণ, আমি সেসকল প্রতীকার করিতে সমর্থ, এ বিষয়ে পৃথিবীতে আমার তুল্য কে আছে?

১৬৭। তিনি রাক্ষসের নিকট এইরূপ প্রতিজ্ঞা করিয়া সম্মানিত ভাবে তথায় বাস করিতে করিতে নন্দরাজগণের মহাজ্বর উৎপাদন করাইলেন।

১৬৮। ইহা চাণক্যকৃত অভিচার এই বিশ্বাস জন্মাইয়া ময়ূরপুচ্ছ সঞ্চালনের দ্বারা সেই জ্বরের শান্তি করিলেন।

১৬৯। ব্রাহ্মণ হইতে এই প্রকারই (অমঙ্গল) হইয়া থাকে, ইহা বলিয়া নৃপগণের দ্বারা মঙ্গলজনক ব্রাহ্মণভোজন রহিত করাইলেন।

১৭০। তাহার পর কিছুদিন অতীত হইলে নৃপতিগণের ভ্রান্তি-জনক উন্মাদরোগ উৎপাদন করাইয়া নিজেই তাহার শান্তি বিধান করিলেন।

১৭১। নৃপতিগণ তাহার প্রতি সন্তুষ্ট হইয়া শতসহস্র সুবর্ণ প্রদান করিলেন, তিনি সর্ব্ববিষয়ে অনাসক্তি দেখাইয়া পাষাণ-খণ্ডের ন্যায় সেইগুলিকে উপেক্ষা করিলেন।

১৭২। তদবধি নৃপতিগণ এবং রাক্ষস বিস্মিত হইয়া নির্ব্বোধের মত তাঁহাকে অত্যন্ত বিশ্বাস করিয়াছিলেন।

১৭৩। মৌর্য্যের এই রাজধানীতে বাসে আমি বহু দোষের কারণ দেখিতেছি, এই বলিয়া সেই ক্ষপণক চন্দ্রগুপ্তকে নগর হইতে বাহির করাইয়া দিলেন।

১৭৪। বুদ্ধিমান ক্ষপণক চন্দ্রগুপ্তের স্বাধীনতা সিদ্ধির নিমিত্ত নগর হইতে দশ যোজন দূরে অবস্থিত বর্দ্ধমান নামক গ্রামে তাঁহার বাসস্থান নির্দ্দিষ্ট করাইলেন।

১৭৫। তিনি লক্ষণের দ্বারা অবগত হইয়া পুনরায় বলিলেন যে ঐ ব্রাহ্মণ শাবরনাথের অনুমতিক্রমে বনে অভিচার আরম্ভ করিয়াছেন।

১৭৬। তিনি নৃপতিগণের দ্বারা (শাবরনাথের) জীবিকা হরণ করাইয়া তাঁহাকে কোপাবিষ্ট করাইলেন, কিন্তু মৌর্য্য পৈতৃক ধনের দ্বারা গুপ্তভাবে তাঁহার জীবিকার ব্যবস্থা করিয়াছিলেন।

১৭৭। এইরূপে বলশালী শবরাধিপ মৌর্য্যের বশীভূত হইয়াছিলেন। তিনি তাঁহার পিতৃবন্ধু অপরাপর ব্যক্তিসকলকেও প্রসন্ন করিয়াছিলেন।

১৭৮। চাণক্য ইন্দ্রশর্ম্মাকে পাঠাইবার পর পাটলিপুত্রের উত্তরে শত যোজন দূরে গমন করিয়াছিলেন।

১৭৯।১৮০। তথায় পর্ব্বতনামক ম্লেচ্ছরাজের আশ্রয়গ্রহণ করিলেন এবং বুদ্ধিবলে তাঁহার বিশ্বাস উৎপাদন করাইয়া স্বীয় কর্ত্তব্য-বিষয়গুলি বলিলেন। নন্দনরপতিগণের অবমাননায় ক্রুদ্ধ হইয়া আমি মৌর্য্যকে নন্দরাজ্য প্রদান করিব বলিয়া প্রতিশ্রুত হইয়াছি; কিন্তু সেই মৌর্য্য এখন বলহীন। আপনি যদি আমার সহিত মিত্রতা স্থাপন করেন, তাহা হইলে, সর্ব্বপ্রকারে বলশালী আপনার সহায়তা লাভ করিয়া নন্দরাজগণকে বিনাশ করিব ও আপনাকে যথাযথ অর্দ্ধেক রাজ্য প্রদান করিব।

১৮১।১৮৩। চাণক্যের এই কথা শ্রবণ করিয়া পর্ব্বতেন্দ্র, তাঁহার ভ্রাতা বৈরোধক ও পুত্র মলয়কেতু এবং বিশ্বস্তলোকের সহিত পরামর্শ করিলেন। এই চাণক্য শত্রুর মর্ম্মজ্ঞ এবং নীতিশাস্ত্রনিপুণ, সুতরাং নিশ্চিত আমাদের অর্দ্ধেক নন্দরাজ্য লাভ হইবে। এমন কি, মৌর্য্যের নগণ্যতাহেতু সমস্ত নন্দরাজ্যও আমাদের লাভ হইতে পারে। তাহারা এই প্রকার মন্ত্রণা করিয়া সমাদরপূর্ব্বক চাণক্যকে মন্ত্রিপদে বরণ করিলেন

১৮৪। চাণক্য তাহাদিগের গুরুতর প্রয়োজন সাধন করিয়া দিবেন এইরূপ প্রতিজ্ঞা করিয়া অন্যান্য ম্লেচ্ছরাজদিগকে পর্ব্বতেন্দ্রের বশে আনয়ন করিলেন।

১৮৫। নীতিকুশল চাণক্য নন্দরাজ্যের বিরুদ্ধে যুদ্ধযাত্রার বিষয় গোপন করিবার নিমিত্ত দূরস্থ অন্য এক নৃপতির সহিত শত্রুতা ঘোষণা করিয়াছিলেন।

১৮৬। তাহার পর শক্তিশালী পর্ব্বতেন্দ্র তাঁহার ভ্রাতা ও পুত্রের সহিত বিপুলবাহিনী একত্র করিয়া দক্ষিণদিকে যুদ্ধযাত্রা করিলেন।

১৮৭। তিনি নন্দরাজগণের বিরুদ্ধে যুদ্ধযাত্রা করিতেছেন তাহা সৈন্যগণও জানিতে পারে নাই। দূরস্থিত রাক্ষস প্রভৃতি মন্ত্রিগণ তাহা কি করিয়া জানিবেন ?

১৮৮।১৮৯। ক্ষপণক চাণক্যের চারগণের নিকট হইতে সেই সংবাদ অবগত হইলে নির্জ্জনে সেনাপতিগণকে পৃথক্ পৃথক্ ডাকিয়া প্রত্যেককে বলিয়াছিলেন যে আষাঢ়মাসের কৃষ্ণপক্ষের প্রতিপদতিথিতে মঙ্গলবারে শত্রু পুরী অবরোধ করিবে, তখন তোমার সময় অত্যন্ত মন্দ।

১৯০। অতএব বন্ধু ! তুমি সেইদিন যুদ্ধযাত্রা করিও না ; যদি যুদ্ধযাত্রা কর, নিশ্চয়ই তোমার মৃত্যু হইবে।

১৯১। তোমার প্রতি স্নেহবশতঃ এই বৃত্তান্ত অন্য কাহাকেও বলি নাই, কারণ এই বিষয় পূর্ব্বে প্রকাশিত হইলে তোমার অসংশ্লিষ্ট থাকিবার উপায় থাকিবে না।

১৯২। এইরূপভাবে তিনি প্রত্যেক (সেনাপতি)কে জানাইলেন এবং অনেক নৃপতিকেও যুদ্ধে নিরুৎসাহ করাইলেন।

১৯৩। অনন্তর বিপুল বলশালী পর্ব্বতেন্দ্র অর্দ্ধরাত্রে গুপ্তভাবে চন্দ্রগুপ্তের গৃহে গমন করিলেন। সেই মৌর্য্য চণকপুত্রের বাক্যানুসারে পৈতৃক ধনের অর্দ্ধাংশ ম্লেচ্ছরাজকে অর্পণ করিয়া তাঁহার সহিত মিত্রতা স্থাপন করিলেন।

১৯৪। প্রত্যূষে চাণক্য এবং পর্ব্বতেন্দ্র মিলিত হইয়া বিপুল সৈন্যদলের এক অংশের অনুগামী হইলেন। অপর অংশে মৌর্য্য (চন্দ্রগুপ্ত) কিরাতপতির সৈন্যের সহিত মিলিত হইয়া পুষ্পপুরীর সকলদিক্ অবরোধ করিলেন।

১৯৫। তৎকালে নন্দনরপতিগণ (অন্যান্য) নৃপতিদিগকে আহ্বান করিতে লাগিলেন এবং তাঁহারা প্রায় সকলেই এক একপ্রকার আপত্তি দেখাইয়া বিলম্ব করিতে লাগিলেন।

১৯৬। মৌর্য্যকে অত্যন্ত বলশালী দেখিয়া সেই বলবান রাক্ষস যুদ্ধ করিবার নিমিত্ত সভয়ে (মৌর্য্যের বিরুদ্ধে) অগ্রসর হইলেন। তৎকালে সম্মিলিত অল্পসংখ্যক সৈন্যের সহিত রাজগণ পর্ব্বতরাজের সৈন্যাভিমুখে গমন করিলেন।

১৯৭। যুদ্ধের নিমিত্ত সজ্জিত রাক্ষসকে আসিতে দেখিয়া মৌর্য্য তৎক্ষণাৎ তাঁহার সন্নিকটে যাইয়া তাঁহার চরণে প্রণাম করিলেন এবং এই কথা বলিলেন।

১৯৮। রাজপুত্রত্বহেতু আমার কিছু রাজ্যাংশ প্রাপ্য আছে। হে আর্য্য! আপনি সেই ন্যায্য অংশ প্রদান করুন, তাহা হইলে আমি এ যুদ্ধ বন্ধ করিব।

১৯৯। মৌর্য্যের এই কথা শুনিয়া রাক্ষস রুষ্ট হইয়া বলিলেন, পাপিষ্ঠ! যুদ্ধ কর; আমি তোমার কুটনীতির বিষয় জানি। মৌর্য্য কিন্তু পূর্ব্বোক্ত কথাই বলিলেন।

২০০। একজন ন্যায্য অংশ প্রদান করিতে বলিলেন, অপরে যুদ্ধ করিতে বলিলেন, দুইজন মহারথী এইরূপ শুষ্ক বিবাদ করিয়া তথায় অবস্থান করিতে লাগিলেন।

২০১। তাহার পর পর্ব্বত ও নন্দনৃপতিদিগের সৈন্যসমূহের মধ্যে তুমুল সংগ্রাম আরম্ভ হইল। তৎক্ষণাৎ ভীষণ চট্‌চট্ শব্দে ক্রমাগত মস্তক খণ্ডিত হইতে লাগিল।

২০২। নিজ সৈন্য সকল ক্ষয়প্রাপ্ত হইতে থাকিলে অভিমানী অবিবেকী নৃপতিগণ পর্ব্বতেন্দ্রের সৈন্যমুখে পতিত হইলেন।

২০৩। চাণক্যের আদেশে রণকুশল ম্লেচ্ছবীরেরা যুদ্ধে লিপ্ত রাজগণকে সদ্যঃ বিনষ্ট করিলেন।

২০৪। হায়! সেই সময়ে নর-পতিবৃন্দ পঞ্চত্ব প্রাপ্ত হইয়া পুনরায় স্বর্গপুরে নর-দেবত্ব প্রাপ্ত হইলেন।

২০৫। তাহার পর রাক্ষস যুদ্ধের কোলাহল শ্রবণ করিয়া এবং ভয়ানক বিপদের আশঙ্কা করিয়া যুদ্ধক্ষেত্রে গমন করিলেন এবং সেইখানে নরপতিগণকে অকালে পতিত হইতে দেখিয়া সখেদ বাক্যে শোক করিতে করিতে নগরমধ্যে প্রবেশ করিলেন।

২০৬।২০৭। এইপ্রকারে নন্দনৃপতিগণ বিনষ্ট হইবার পর শোকাভিভূত রাক্ষস সর্ব্বার্থসিদ্ধির সহিত নগরমধ্যে অবস্থানকালে চাণক্য চক্রব্যূহের দ্বারা পুনরায় নগর অবরোধ করিলেন। ইহা রাক্ষসের অসহ্য-বোধ হইলেও অল্পসৈন্য থাকায় যুদ্ধে বাহির হইলেন না।

২০৮। নগরবাসিগণ দীর্ঘ অবরোধে ক্লিষ্ট হইয়া চাণক্যকে বলিল, হায়, হায়! আপনি এই অরাজক পুরী রক্ষা করুন।

২০৯।২১০। চাণক্য ধীরভাবে বলিলেন যে আমাদের শত্রু বৃদ্ধ সর্ব্বার্থসিদ্ধি ইহার অভ্যন্তরে আছে। সে যদি সমর্থ হয়, যুদ্ধ করুক, নতুবা অরণ্যে গমন করুক। সর্ব্বার্থসিদ্ধি বনে গমন করিলে বা বিনষ্ট হইলে আমরা এই পুরী রক্ষা করিব।

২১১। চাণক্যের এই বাক্য পুরবাসিগণের মুখে শ্রবণ করিয়া বৃদ্ধ রাজা সর্ব্বার্থসিদ্ধি রাক্ষস প্রভৃতি মন্ত্রীর সহিত পরামর্শ করিয়া পুনরায় উন্নতির আশায় তপোবনে গমন করিলেন।

২১২। চাণক্য বিজয় ঘোষণার নিমিত্ত পুরবাসিগণকে প্রেরণ করিলেন। তাহারা রাক্ষসের ভয়ে ভীত হইয়া কোন প্রকারে ঐ কার্য্য সাধন করিল।

২১৩। মৌর্য্য ও পর্ব্বতককে চাণক্য নূতন গৃহে আনয়ন করাই-লেন। পর্ব্বতরাজের প্রতি অবিশ্বাসহেতু তখনই তাঁহাকে পুরমধ্যে লইয়া যান নাই।

২১৪। চাণক্য আরও চিন্তা করিলেন যে যদি এই ক্ষুদ্র ম্লেচ্ছরাজ কালক্রমে মৌর্য্যের প্রতি বিদ্রোহাচরণ করেন, তাহা হইলে, ইনি তখনই আমাদের বধ্য হইবেন।

২১৫। রাক্ষসকে বধ করা উচিত নয়, কারণ গুণবান ব্যক্তি দুর্লভ। ক্রমে ক্রমে ইহাঁকে চন্দ্রগুপ্তের মন্ত্রিপদে নিযুক্ত করা যাইতে পারে।

২১৬। কিন্তু নন্দবংশের কেহও কোন স্থানে জীবিত থাকিতে তাহা হইবে না। সুতরাং ক্রমশঃ সর্ব্বার্থসিদ্ধিও আমাদের বধ্য হইবে।

২১৭।২১৮। যখন সেই সর্ব্বার্থসিদ্ধি রাক্ষসের সাহায্যে আমা-দিগকে বিনাশ করিতে ইচ্ছা করিবে, তখন তাহাকে বধ করিব। তথাপি শান্ত না হইয়া প্রভুভক্ত পরাক্রান্ত ( রাক্ষস ) যদি অন্য রাজাকে আশ্রয় করিয়া পুনরায় আমাদের বিরুদ্ধাচরণ করে, তাহা হইলে আমরা তাহাতে বাধা দিব।

২১৯। সকল পথ রুদ্ধ হইলে কালক্রমে সে স্বয়ং সন্ধি করিবে, এইরূপ সিদ্ধান্ত করিয়া চাণক্য চন্দ্রগুপ্তের প্রতি অবহিত হইয়া অবস্থান করিতে লাগিলেন।

২২০। রাক্ষস সেই বৃদ্ধকে অবলম্বন করিয়া বংশের অভ্যুদয় সাধন করিতে ইচ্ছা করিয়া গুপ্ত সুরঙ্গের মধ্যে বন্ধুগণের সহিত মন্ত্রণা করিতেন।

২২১। নৃপতির অভাবে সৈন্য সকল ছিন্ন ভিন্ন হইবার পর মৌর্য্য-শত্রু ( রাক্ষস ) প্রতারণা দ্বারা তাঁহার বিনাশ সাধন করিতে মনস্থ করিলেন।

২২২। গুপ্ত তপোবন মধ্যে রাজাকে ( সর্ব্বার্থসিদ্ধিকে ) লুক্কায়িত রাখিয়া রাক্ষস দীনের ন্যায় চন্দ্রগুপ্তের নিকটে যাইয়া তাঁহার মন্ত্রিত্ব প্রার্থনা করিয়া বলিলেন।

২২৩। বৎস ! নন্দ নরপতি ও তাহার পুত্রগণের আমি মন্ত্রী ছিলাম, সেই বংশে জাত তোমার নিকট অবস্থান করিব, অন্য বংশীয় পর্ব্বতের নিকট বাস করিব না।

২২৪। চন্দ্রগুপ্ত রাক্ষস কর্ত্তৃক এইরূপ ভাবে প্রার্থিত হইলে, তাঁহার চাতুরী বুঝিতে পারিয়াও চাণক্যের উপর নির্ভর করিয়া তিনি সেই কপট মন্ত্রীকে গ্রহণ করিলেন।

২২৫। রাক্ষস এই ভাবে অবস্থান করিয়া বনস্থিত নৃপতির ( সর্ব্বার্থসিদ্ধির ) ইচ্ছানুসারে গোপনে মৌর্য্যের বহুবিধ বধোপায় উদ্ভাবন করিতে লাগিলেন।

২২৬। রাক্ষসনিযুক্ত শিল্পি, মাহুত, বৈদ্য, শস্ত্র ও বিষ প্রয়োজক-গণ বহুকাল চেষ্টা করিয়াও মৌর্য্যের অনিষ্টসাধন করিবার সুযোগ পায় নাই।

২২৭।২২৮। তখন সর্ব্বার্থসিদ্ধি মুনিবেশধারী চরগণের দ্বারা মৌর্য্যকে বিষমিশ্রিত বদরীফল প্রেরণ করিয়াছিলেন; চাণক্য স্বীয় চরের দ্বারা তাহা জানিতে পারিয়া, ঐ চরগণ নিদ্রিত হইলে পথিমধ্যে সেই ফলের পরিবর্ত্তে অন্য ফল রাখিয়া, ঐ ফলটি নন্দরাজের ( সর্ব্বার্থ-সিদ্ধির ) আহার্য্য মধ্যে রাখিয়াছিলেন।

২২৯। মুনিপ্রদত্ত ফল ভোজন করিয়া চন্দ্রগুপ্ত সুস্থ রহিলেন। সর্ব্বার্থসিদ্ধি আপনার প্রেরিত ফল আপনি ভোজন করিয়া পঞ্চত্ব লাভ করিলেন।

২৩০। রাক্ষস সুহৃদ্ভেদের ভয়ে সর্ব্বার্থসিদ্ধির বধবৃত্তান্ত গোপন রাখিয়াছিলেন বহুদিন এ সংবাদ প্রকাশ করেন নাই।

২৩১। সর্ব্বার্থসিদ্ধির মৃত্যুর পর রাক্ষস হতাশ হইলেও অতিশয়

ক্রুদ্ধ হইয়া পুনরায় শত্রুবিনাশের নিমিত্ত সর্ব্বতোভাবে চেষ্টা করিতে লাগিলেন।

২৩২। সেই রাক্ষস চন্দ্রগুপ্তের সেবা করিয়াও গোপনে পর্ব্বত-রাজের কার্য্য করিতেছিলেন এবং তাঁহার মতানুসারে পুনরায় চন্দ্র-গুপ্তের বিনাশের চেষ্টা করিতেছিলেন।

২৩৩। হায়! পূর্ব্বসংজাত শত্রুতা কখনও অপনীত হয় না, যেহেতু শত্রুতায় দুইজন সমান হইলে ও পর্ব্বত রাক্ষসের প্রিয় হইলেন।

২৩৪। অতএব রাক্ষস সপুত্র পর্ব্বতকে বলিলেন, কোন প্রকারে চন্দ্রগুপ্তকে বিনাশ করিয়া তোমাকে রাজ্য প্রদান করিব।

২৩৫। তাহার পর রাক্ষস ক্ষপণককে বলিলেন, তোমার প্রভুগণ বিনষ্ট হইয়াছেন, অতএব হে সখে! হত্যাকারীর বিনাশের উপায় চিন্তা করা তোমার কর্ত্তব্য।

২৩৬। এই কথা বলিলে, সেই তপস্বী "তাহাই করিব" এই প্রত্যুত্তর দিয়া চাণক্যকে জানাইয়া ঘোর অভিচার আরম্ভ করিলেন।

২৩৭। হূয়মান বহ্নি হইতে অগ্নিশুদ্ধা মৈথিলীর ন্যায় এক পূর্ণচন্দ্রনিভাননা বিশালনয়না স্ত্রী সমুত্থিত হইল।

২৩৮। স্ত্রীসঙ্গ মোহের কারণ হয়, কিন্তু ইহার সহিত সঙ্গত হইলে স্মৃতি পর্য্যন্ত লোপ পাইয়া থাকে।

২৩৯। 'একজন পুরুষ বিনষ্ট হইলে এই অকস্মাৎ প্রাদুর্ভূতা রমণী অদৃশ্য হইবে', রাক্ষসকে এই কথা বলিয়া ক্ষপণক তাঁহাকে ঐ রমণীটি প্রদান করিলেন।

২৪০। রাক্ষস সেই অতিগূঢ় [ বৃত্তান্ত ] পর্ব্বতেন্দ্রকেও না জানাইয়া কিছুদিন পরে চাণক্যকে বলিলেন,—

২৪১। আমার নিকট চন্দ্রগুপ্তের যোগ্য, একটি সুন্দরী যুবতী আছে, তাহার সহিত ( মিলনে ) মৌর্য্যের যৌবন সফল হউক।

২৪২। চাণক্য যেন কিছুই জানেন না—এইরূপ ভাণ করিয়া রাক্ষসের ঔচিত্য-জ্ঞানের প্রশংসা করিয়া বলিলেন, "তাহাকে সত্বর আনয়ন করুন।" এইরূপ কথিত হইলে, রাক্ষস তাহাকে আনয়ন করাইলেন।

২৪৩। সেই সুন্দরী আনীত হইলে লোক সকল তাহাকে দেখিয়া আনন্দিত হইল। যখন তাহার শয্যা-গৃহে প্রবেশের সময় উপস্থিত হইল, সেই সময়ে চাণক্য সসম্ভ্রমে সভামধ্যে রাক্ষসকে বলিলেন, "পর্ব্বতরাজ আমাদের পরম মিত্র, তিনিই ইহাকে গ্রহণ করুন।"

২৪৪। যথাসময়ে জনসকলের সম্মুখে চাণক্য কর্ত্তৃক এরূপ অনুরুদ্ধ হইলে তাহার অন্য প্রত্যুত্তর না দেখিয়া মন্ত্রিপ্রবর রাক্ষস "তাহাই হউক" বলিয়া স্বীকার করিলেন।

২৪৫। এই গুপ্তকথা পর্ব্বতকে বলিবার অবসর না পাইয়া রাক্ষস দূরে অবস্থান করিতে লাগিলেন। চাণক্য সহর্ষে পর্ব্বতকে সেই শয্যা প্রদান করিলেন।

২৪৬। চন্দ্রগুপ্তের বিনাশকামী সেই অধার্ম্মিক পর্ব্বতরাজ নিশা-কালে সেই রমণী কর্ত্তৃক আলিঙ্গিত হইয়া পঞ্চত্ব প্রাপ্ত হইলেন।

২৪৭। অনন্তর রাজহত্যায় ভীত হইয়া রাত্রিকালে রাক্ষস তাঁহার বন্ধু চন্দনদাসের গৃহে আপনার আত্মীয় সকলকে রাখিয়া দিলেন।

২৪৮। চন্দ্রগুপ্তের হত্যাকার্য্যে নিযুক্ত চিকিৎসক প্রভৃতির প্রতিপালনের জন্য ধনসঞ্চয়-কার্য্যে শকটদাস নামক জনৈক কায়স্থকে নিযুক্ত করিলেন।

২৪৯। রাত্রেই সমস্ত ভৃত্যকে সেই সকল কার্য্যে নিযুক্ত করিয়া দুর্দ্ধর্ষ রাক্ষস গোপনে পুষ্পপুর হইতে প্রস্থান করিলেন।

২৫০। অন্তর্বিদ্রোহকারী সেই রাক্ষস থাকিলে প্রজাপুঞ্জকে বশীভূত করা দুঃসাধ্য হইবে বলিয়া তাঁহার স্থানত্যাগ চাণক্যেরও মনোমত হইয়াছিল।

২৫১।২৫২। পুরবাসিগণ প্রাতঃকালে পর্ব্বতরাজকে মৃত দেখিয়া হায়, কি হইল! বলিয়া চাণক্যকে এই বৃত্তান্ত জানাইল। চাণক্য ক্রোধ ও শোক দেখাইয়া সৈন্যগণকে রাজঘাতী দুরাত্মা রাক্ষসের বধের আদেশ দিলেন।

২৫৩। সৈন্যগণ রাক্ষসের গৃহ শূন্য দেখিয়া চাণক্যকে নিবেদন করিলে রাক্ষসই যে পর্ব্বতেন্দ্রের বিনাশক, তাহা ঘোষিত হইল।

২৫৪।২৫৫। পর্ব্বতরাজের ভ্রাতা ও পুত্র রাক্ষসের সহিত অবস্থান করিতেছিল, তাহারা পূর্ব্বে চন্দ্রগুপ্তকে বধ করিতে উদ্যত হইয়াছিল। তাহাদিগকে বধযোগ্য জানিয়াও চাণক্য স্থির করিলেন যে, একজনকে ছাড়িয়া দেওয়া কর্ত্তব্য, কারণ যদি দুই জনকে বধ করা যায়, তাহা হইলে লোকে মনে করিতে পারে যে, পর্ব্বতরাজ আমাদিগের দ্বারা বিনষ্ট হইয়াছে।

২৫৬।২৫৭। বৈরোধক আমাদিগের প্রতি অতিশয় দ্বেষাচরণ করে, তাহাকে বিনাশ করিতে হইবে, এবং পর্ব্বতরাজের পুত্র মলয়-কেতুকে মোচন করিতে হইবে, ইহা স্থির করিয়া ( চাণক্য ) মন্ত্রী ভাগুরায়ণকে বলিলেন, তুমি পূর্ব্ব হইতেই মৌর্য্যদিগের প্রতি এবং সম্প্রতি আমার প্রতি স্নেহশীল হইয়াছ। আমার অনুমতিক্রমে পর্ব্বতেন্দ্রাদির সহিত গুপ্ত বন্ধুত্ব করিয়াছ।

২৫৮। তুমি মলয়কেতুকে আমার দ্বারা অনিষ্টের সম্ভাবনার কথা জানাইয়া, তাহাকে এখান হইতে নিঃসারিত কর এবং হিত কথা বলিয়া তাহার প্রিয় হও।

২৫৯।২৬০। চাণক্যের এই কথা শুনিয়া ভাগুরায়ণ মলয়কেতুর নিকট গিয়া, দুঃখাভিভূতের ন্যায় মৃদুস্বরে তাঁহাকে বলিলেন, হে মলয়কেতু, দুঃখের বিষয়, চাণক্যই আপনার পিতাকে বিনাশ করিয়াছেন। আপনি একথা আর প্রকাশ করিবেন না, প্রকাশ করিলে চাণক্য ক্রুদ্ধ হইয়া আপনাকেও বিনাশ করিতে পারেন।

অতএব অদ্য নিজ রাজধানীতে গমন করিয়া পুনরায় আপনার কর্ত্তব্য বিষয় চিন্তা করুন।

২৬১। (ভাগুরায়ণের) এই কথা শুনিয়া ম্লেচ্ছপুত্র পিতৃকৃত্য না করিয়াই স্বদেশে গমন করিলেন। তাঁহার গমনকালে কৌটিল্য এই বাক্য প্রচার করিলেন যে, পর্ব্বতাত্মজ মলয়কেতু আমার অনুমতি-ক্রমে স্বদেশে গমন করিলেন, পরে এখানে আগমন করিবেন।

২৬২।২৬৩। চাণক্যই পর্ব্বতরাজের বিনাশক, যাহারা এইরূপ আশঙ্কা করিয়াছিল, তাহারা এই প্রকার মন্ত্রণা করিল যে, আমাদের ভয়ের কোন কারণ নাই; পর্ব্বতরাজ চাণক্য কর্ত্তৃক বিনষ্ট হয় নাই, যদি বাস্তবিক বিনষ্ট হইত, তাহা হইলে শেষশত্রু মলয়কেতু তৎকর্ত্তৃক হত না হইয়া কি প্রকারে মুক্ত হইল।

২৬৪। রাক্ষস পুষ্পপুর হইতে শতযোজন দূরে গমন করিয়া গুপ্তভাবে মৌর্য্যের বধোপায় চিন্তা করিয়া তথায় বাস করিতে লাগিলেন।

২৬৫-২৬৭। তদনন্তর, চাণক্য মলয়কেতুকে পুষ্পপুর হইতে বাহির করিয়া দিয়াছেন শ্রবণ করিয়া রাক্ষস নিজে মলয়কেতুকে বলিলেন,—আমি মৌর্য্যপশুকে বিনাশ করিয়া আপনাকে সমগ্র রাজ্য প্রদান করিব, আপনি সৈন্য সকলকে লইয়া ব্যূহ রচনা করুন, আমি শত্রুসৈন্য ভেদ করিব। রাক্ষসের এই কথা শুনিয়া গর্ব্বিত পর্ব্বত-নন্দন তাহাকে মন্ত্রিপদ প্রদান করিলেন এবং স্বয়ং প্রতিজ্ঞাবদ্ধ হইলেন যে, তিনি পিতৃহন্তাকে বিনাশ না করিয়া পিতৃতর্পণ করিবেন না। এইরূপ স্থির করিয়া তিনি ম্লেচ্ছগণকে স্বাধীনভাবে অবস্থান করিতে আজ্ঞা প্রদান করিলেন।

২৬৮। রাক্ষস শত্রুর মধ্যে ভেদ ঘটাইবার আশায় পুষ্পপুরে চরগণকে প্রেরণ করিলেন ও ম্লেচ্ছসৈন্যগণকে সন্তুষ্ট রাখিয়া ছিদ্র অনু-সন্ধানের জন্য তথায় অনেক দিন বাস করিলেন।

২৬৯। চাণক্য চরের মুখে ম্লেচ্ছরাজ ও রাক্ষসের মিলনের সংবাদ জানিয়া ব্যস্ত না হইয়া স্বপক্ষে ও পরপক্ষে চরগণকে নিয়োগ করিলেন।

২৭০।২৭১। এক দিন তিনি ঘোষণা করিলেন যে, মৌর্য্য তাঁহার প্রাসাদে প্রবেশ করিবেন। যাহারা প্রাসাদের সংস্কার করিবার জন্য অনুমতি পাইয়াছিল, তাহারা চাণক্যকে জানাইল যে, তোরণ প্রভৃতি বহির্দ্বারের সংস্কার দারুবর্ম্মার দ্বারা সম্পাদিত হইয়াছে। আমরা অভ্যন্তরের কার্য্য করিতেছি। চাণক্য এই কথা শ্রবণ করিয়া চিন্তা করিতে লাগিলেন,—

২৭২। বিনা আদেশে যে তোরণ নির্ম্মিত হইয়াছে, তাহা মৃত্যুর দ্বার স্বরূপ; বিশেষতঃ শিল্পী রাক্ষসের প্রিয়; অতএব আমি ইহার অন্যথা করিব।

২৭৩। এই নির্ণয় করিয়া চাণক্য শুভকালে বৈরোধককে আনয়ন-পূর্ব্বক অর্দ্ধরাজ্য প্রদান করিলেন এবং পুরে প্রবেশ করিতে বলিলেন।

২৭৪। বৈরোধক রাত্রিকালে কঞ্চুক প্রভৃতি সাজসজ্জার দ্বারা আচ্ছাদিত মৌর্য্যের হস্তীতে আরোহণ করিয়া যাইবার সময় লোকেরা তাহাকে মৌর্য্য বলিয়া মনে করিয়াছিল।

২৭৫। তোরণের অভ্যন্তরে প্রবেশকালে রাক্ষসের অনুগত হস্তিচালক অল্পসৈন্যপরিবেষ্টিত বৈরোধককে মৌর্য্য মনে করিয়া সংহার করিতে উদ্যত হইল।

২৭৬। তৎকালে দারুবর্ম্মা বৈরোধককে চন্দ্রগুপ্ত মনে করিয়া যন্ত্রপরিচালিত তোরণটি নিক্ষেপ করিল, সেই যন্ত্রতোরণ লক্ষ্যভ্রষ্ট হইয়া মাহুতকে বিনাশ করিল।

২৭৭। অভিমানী দারুবর্ম্মা, তাহার পরিশ্রম বিফল হওয়ায় করস্থিত আয়ুধের দ্বারা করিণীস্থিত ভূপতির নিকট যাইয়া তাঁহাকে বিনাশ করিল এবং পুরোগামী সৈন্যগণের দ্বারা স্বয়ং তৎক্ষণাৎ বিনষ্ট হইল।

২৭৮। অনন্তর (রাক্ষস-নিযুক্ত) বৈদ্য চন্দ্রগুপ্তকে বিষ-মিশ্রিত ঔষধ প্রদান করিল। কিন্তু চণক-নন্দন তাহা বুঝিতে পারিয়া সেই বিষ বৈদ্যকেই পান করাইলেন।

২৭৯। আর একজন শয়নাধ্যক্ষ রাক্ষসের নিকট হইতে বহুধন লাভ করিয়াছিল, সে বৈদ্যের অপূর্ব্ব মৃত্যু দর্শনে কারণ জিজ্ঞাসায় (প্রকৃত বৃত্তান্ত জানিয়া) জীবনেই মৃতের মত হইয়া রহিল।

২৮০। নিদ্রিত অবস্থায় বধের নিমিত্ত চরগণ গৃহগর্ভে লুক্কায়িত ছিল। ইহা জানিতে পারিয়া চাণক্য স্বগৃহ দগ্ধ করাইলেন। চাণক্যকে কে বঞ্চনা করিতে পারে?

২৮১। যাঁহার নীতিকৌশল সাগরের ন্যায়, কখন ক্ষীণ হয় না, সেই চাণক্য এইপ্রকারে চন্দ্রগুপ্তকে রক্ষা করিয়া ক্রমে ক্রমে প্রকৃতই নন্দরাজ্যাধিবাসিগণের মনোরঞ্জন করিতে লাগিলেন।

২৮২। তিনি কৌশলে প্রধান প্রধান লোকদিগের নূতন নূতন প্রয়োজন উদ্ভাবন করিয়া তাহা সম্পাদন দ্বারা রাজ্যবাসিগণকে অধিক ভাবে বন্ধুভাবাপন্ন করিলেন।

২৮৩। তাহার পর রাক্ষসপক্ষের কোন কোন ব্যক্তি চন্দ্রগুপ্তের সহিত তাঁহার প্রধান পুরুষ, মন্ত্রী ও মহত্তর জনগণের মনোমালিন্য ঘটাইতে চেষ্টা করিয়াছিল।

২৮৪। বিষ্ণুগুপ্ত তাহা জানিতে পারিয়া ম্লেচ্ছরাজ মলয়কেতুর সহিত রাক্ষসের ভেদ সাধন করিবার জন্য ভাগুরায়ণকে কর্ত্তব্য বিষয়ে উপদেশ দিলেন।

২৮৫। তৎকালে ভদ্রভটপ্রভৃতি প্রধান পুরুষগণ সকল কর্ত্তব্য বিষয়ে উপদেশ গ্রহণপূর্ব্বক শত্রুতার ভাণ করিয়া পুষ্পপুর হইতে বহির্গত হইলেন।

২৮৬।২৮৭। চাণক্য এই প্রকারে রাক্ষসের সহিত ম্লেচ্ছরাজের ভেদ-কার্য্যে প্রবৃত্ত হইলে, নিপুণক নামক চর তাঁহাকে জানাইল যে,

বণিক্ চন্দনদাস, শকট নামক এক কায়স্থ এবং ক্ষপণক জীবসিদ্ধি—এই তিন জন আমাদের শত্রু।

২৮৮। চন্দনদাস রাক্ষসের পরিবারবর্গকে রক্ষা করিতেছিলেন; ঐ চর চন্দনদাসের নিকট প্রাপ্ত একটি মুদ্রা চাণক্যকে প্রদান করিল।

২৮৯। চাণক্য রাক্ষসের স্ত্রীর হস্ত হইতে পতিত রাক্ষসের নামাঙ্কিত (অঙ্গুরীয়) মুদ্রাটি চরের নিকট লাভ করিয়া শত্রু করতল-গত হইল—এইরূপ মনে করিয়াছিলেন।

২৯০। অনন্তর চন্দ্রগুপ্ত পর্ব্বতেশ্রের ভূষণগুলি ব্রাহ্মণগণকে দান করিলেন এবং ঐগুলি রাক্ষসের নিকট বিক্রয় করিতে বলিয়া দিলেন।

২৯১। যে ব্যক্তি পূর্ব্ব হইতেই শকটদাসের সহিত বন্ধুত্ব স্থাপন করিয়াছিল, তাহাকে বলিলেন যে, তোমাকে এই কয়টি অক্ষরের দ্বারা সমস্ত কার্য্য সাধন করিতে হইবে।

২৯২-২৯৪। শকটদাসকে পত্রের প্রকৃত বৃত্তান্ত না জানাইয়া তাহার দ্বারা পত্র লিখাইবে, উহা মুদ্রাঙ্কিত করিবে এবং পত্র ও মুদ্রা সঙ্গে লইয়া বধের জন্য আনীত শকটদাসকে মুক্ত করিয়া রাক্ষসের নিকট গমন করিবে। বন্ধুর মুক্তিতে সন্তুষ্ট রাক্ষসের নিকট পারি-তোষিক লাভ করিয়া এবং রাক্ষসকে ঐ মুদ্রা প্রদান করিয়া, তুমি শকটদাসের সহিত রাক্ষসের সেবা করিবে। পুনরায় যুদ্ধ বাধিলে পথিমধ্যে মলয়কেতুকে পত্রখানি দেখাইয়া এবং মৌখিক সকল কথা প্রকাশ করিয়া রাক্ষস ও মলয়কেতুর পরস্পর বিচ্ছেদ সাধন করিবে।

২৯৫। এইরূপে তাহাকে পাঠাইয়া দিয়া চাণক্য গোপনে ক্ষপণককে রাক্ষস ও মলয়কেতুর মধ্যে বিচ্ছেদ ঘটাইবার জন্য আদেশ দিলেন এবং তাহার দোষ ঘোষণাপূর্ব্বক তাহাকে বিতাড়িত করিলেন।

২৯৬। তৎপরে শকটদাসকে শূলারোহণ করাইবার নিমিত্ত আদেশ করিলেন। সিদ্ধার্থক অজ্ঞাতবৃত্তান্ত ঘাতকদিগকে বিধ্বস্ত করিয়া শকটদাসকে লইয়া গেলেন।

২৯৭। তখন চন্দনদাস নামক বণিক্‌শ্রেষ্ঠকে আহ্বান করিয়া রাক্ষসের পরিবারবর্গ সমর্পণ করিবার জন্য অনুরোধ করিলেন।

২৯৮। তাঁহার সুদৃঢ় বন্ধুতা দেখিয়া স্থির করিলেন যে, এই বন্ধুর মুক্তির জন্য রাক্ষসও নিশ্চিত আগমন করিবে, সুতরাং ক্রোধ প্রদর্শন করিয়া চন্দনদাসকে বন্ধন করিলেন।

২৯৯। তখন ভদ্রভট প্রভৃতি ( স্বপক্ষ ত্যাগ করিয়া ) বিদেশে যাওয়ায় লোক সকল ব্যাকুল হইলে, চাণক্য যেন এ বিষয়ে কিছু জানেন না, এরূপ ভাণ করিয়া সকলকে আশ্বাস প্রদানপূর্ব্বক অবস্থান করিতে লাগিলেন।

৩০০। পূর্ব্বোক্ত ভাগুরায়ণ তখন পর্ব্বত-নন্দনের নিকট যাইয়া কৌটিল্যের আদেশ অনুসারে তাঁহার অন্তরঙ্গ মন্ত্রী হইলেন।

৩০১। তাঁহার পরামর্শ অনুসারে রাজকুমার (মলয়কেতু) অলঙ্কার ধারণে অনিচ্ছুক বিষণ্ণচিত্ত রাক্ষসকে স্বীয় ভূষণের দ্বারা ভূষিত করিলেন।

৩০২। তৎকালে বিরাধগুপ্ত নামক জনৈক চর রাক্ষসের নিকটে যাইয়া পুষ্পপুরের সকল বৃত্তান্ত তাহাকে নিবেদন করিল।

৩০৩। রাক্ষস আত্মীয়দিগের বধদণ্ড, তাঁহার নিজের জন্য বণিক্ চন্দনদাসের বন্ধন ও শকটের নিধন-বার্ত্তা শ্রবণ করিয়া দুঃখে ম্রিয়মাণ হইলেন।

৩০৪। সেই সময়ে সিদ্ধার্থক শকটদাসের সহিত রাক্ষস-সমীপে গমন করিল এবং ( বন্ধুর উদ্ধারে ) অতিশয় প্রীত রাক্ষসের নিকট পারিতোষিক স্বরূপ অলঙ্কার লাভ করিল।

৩০৫। সেই মুদ্রা রাক্ষসকে প্রদত্ত হইল, ( তদবধি ) উহার

দ্বারাই মোহর করার কার্য্য চলিত। শকটদাস লেখক নিযুক্ত হইলেন, সিদ্ধার্থক পরিচারক হইলেন।

৩০৬। তদনন্তর সেই চর অবশিষ্ট বৃত্তান্ত বর্ণন করিলে ভদ্রভট প্রভৃতির বিরাগের বিষয় শ্রবণ করিয়া রাক্ষস অধিকতর আনন্দিত হইলেন।

৩০৭। চাণক্য ও চন্দ্রগুপ্তের শত্রুতার আভাস পাইয়া রাক্ষস আনন্দে কোন বৈতালিককে শত্রুতাবৃদ্ধির জন্য আদেশ করিলেন।

৩০৮। তাহার পর (পর্ব্বতেন্দ্রের) তিনটি ভূষণ ব্রাহ্মণগণ কর্ত্তৃক বিক্রয়ের জন্য আনীত হইলে, শকটদাস তাহা দেখিয়া রাক্ষসকে জানাইলেন।

৩০৯। তিনি (রাক্ষস) পূর্ব্বধৃত ভূষণগুলি সিদ্ধার্থককে দান করিয়াছিলেন (এখন) তৎস্থলে ধারণ করিবার নিমিত্ত এই অলঙ্কার-গুলি ক্রয় করিলেন।

৩১০—৩১২। চাণক্য মৌর্য্যের সহিত কপট শত্রুতা করিলেন এবং মনে করিলেন যে রাক্ষস তাহাতে বিশ্বাস করিয়া যুদ্ধের নিমিত্ত সৈন্যসহ পুষ্পপুরে উপস্থিত হইবেন এবং শত্রুগণ পুষ্পপুরের নিকটে আসিলে (চাণক্য) তাহাদের পরস্পরের বিচ্ছেদসাধন করিয়া সৈন্যদিগকে স্বপক্ষে আনিবেন। মৌর্য্য পুষ্পপুরে চন্দ্রিকোৎসব আরম্ভ করিলেন, চাণক্য উহা বারণ করিলেন; ইহাতে উভয়ের মধ্যে যেন বিবাদ আরম্ভ হইল।

৩১৩। মৌর্য্য রাক্ষসের প্রশংসা করিতেন এবং চাণক্যের উপেক্ষায় বহুলোক পুষ্পপুর হইতে চলিয়া গিয়াছে বলিয়া নিন্দা করিতেন।

৩১৪। তিনি বৈতালিকপ্রযুক্ত ক্রোধোদ্দীপক স্তুতিবাক্যে যেন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া গুরুকে মন্ত্রিপদ হইতে ভ্রষ্ট করিলেন।

৩১৫। রাক্ষস ভদ্রভটাদি ও ক্ষপণককে শত্রুর সহিত বিরোধ করিয়া আসিতে দেখিয়া আনন্দিত হইলেন।

৩১৬। ( তিনি ) পুনরায় করভক নামক ( চন্দ্রগুপ্ত কর্তৃক নিয়োজিত ) চরের মুখে চাণক্যকে ত্যাগ করার বৃত্তান্ত অবগত হইয়া নিজের নীতিকৌশল সফল হইয়াছে জানিয়া অতিশয় প্রসন্ন হইলেন।

৩১৭। কিন্তু ভদ্রভটাদি যাহারা রাজকুমার (মলয়কেতু)কে সেবা করিতেছিল, তাহারা কথাচ্ছলে শত্রুপক্ষের প্রতি রাক্ষসের অনুরাগের কথা সূচনা করিল।

৩১৮। ভাগুরায়ণ ( মলয়কেতুকে ) চর ও রাক্ষসের গুপ্ত আলাপ শ্রবণ করাইয়া এবং তাহার তাৎপর্য্য গোপন করিয়া শঙ্কার বৃদ্ধি করিলেন।

৩১৯। ভাগুরায়ণ বলিলেন, ইহার অর্থ কি ? চর বলিতেছে—মৌর্য্য রাক্ষসের প্রশংসা করিয়া চাণক্যকে ত্যাগ করিয়াছে, রাক্ষস তাহাতে এত আনন্দিত হইতেছে কেন ?

৩২০। প্রভুর আশঙ্কার কথা না জানিয়া এবং শত্রুর বিপদ দেখিয়া রাক্ষস আনন্দে ভয়ানক যুদ্ধের উদ্যোগ করিলেন।

৩২১। রাক্ষসকে শক্তিশালী মনে করিয়া মলয়কেতুও নিজের শঙ্কা গোপনপূর্ব্বক তাঁহার অধীন সৈন্যসমূহ লইয়া পুষ্পপুরে গমন করিলেন।

৩২২।৩২৩। সৈন্যগণ পুষ্পপুরের নিকটে আসিলে ভাগুরায়ণ বলিলেন, আমার মুদ্রা লইয়া সৈন্যগণ প্রবেশ বা বহির্গমন করুক। সেই কুটিলস্বভাব চাণক্যকে কে বুঝিতে পারে ? তাহার চরগণ পরস্পরেরও অজ্ঞাতসারে বিচরণ করিতেছে।

৩২৪। তাহার পর জীবসিদ্ধি যেন রাক্ষসের প্রতি ক্রুদ্ধ হইয়া রহিল এবং চলিয়া যাইতে ইচ্ছা করিয়া ভাগুরায়ণের নিকট মুদ্রা প্রার্থনা করিল।

৩২৫। সে প্রসঙ্গক্রমে রাক্ষস যে মলয়কেতুর পিতৃঘাতী, তাহা পর্ব্বত-নন্দনকে বিশ্বাস করাইয়া মুদ্রা লইয়া বাহির হইল।

৩২৬। তারপর সিদ্ধার্থক রাক্ষসের নিকট হইতে কুমারপ্রদত্ত অলঙ্কার, পূর্ব্বলিখিত পত্র ও খোদিত অঙ্গুরীয়ক লইয়া গমন করিল।

৩২৭। সে ধৃত ও প্রহৃত হইয়া সেই অলঙ্কার এবং মৌর্য্যের সহিত রাক্ষসের সন্ধিসূচক পত্র দেখাইল।

৩২৮। সে জিজ্ঞাসিত হইয়া মলয়কেতুকে বলিল যে, রাক্ষস আপনাকে বধ করিয়া পাঁচজন ম্লেচ্ছরাজার সহিত মৌর্য্য-পক্ষ অবলম্বন করিবে।

৩২৯। তাহার পর তিনি (মলয়কেতু) রাক্ষসকে আহ্বান করিলেন এবং তাঁহার নিকট তৎকর্তৃক ক্রীত পিতার অলঙ্কার দেখিয়া অতিশয় ক্রুদ্ধ হইলেন।

৩৩০। শকটদাসকর্তৃক লিখিত মুদ্রাঙ্কিত জাল পত্র দেখিয়া রাক্ষস শকটদাসকেও সন্দেহ করিয়া নিরুত্তর রহিলেন।

৩৩১। অনন্তর মলয়কেতু ক্রুদ্ধ হইয়া শকটদাসের দোষে রাক্ষসকে বাহির করিয়া দিলেন। রাক্ষস লজ্জিতভাবে খড়্গমাত্র আশ্রয় করিয়া প্রস্থান করিলেন।

৩৩২। তাহার পর তিনি কোথায় যাইতেছেন তাহা জানিবার নিমিত্ত উন্দুরক নামক চাণক্যের চর গোপনে অনুগমন করিল।

৩৩৩। সফলমনোরথ সিদ্ধার্থকও পুষ্পপুরে যাইয়া মৌর্য্যকে সকল বৃত্তান্ত নিবেদন করিয়া অধিকতর সম্মান লাভ করিল।

৩৩৪। তাহার পর মলয়কেতু ভ্রমবশতঃ সেই পাঁচজন সেনা-পতিকে নিধন করিলেন, তাহাতে সৈন্যসকল শিথিল হইয়া পড়িল।

৩৩৫। পরিত্যক্ত মন্ত্রিপদে তৎক্ষণাৎ সমাসীন হইয়া মহাসৈন্য-শালী চাণক্য, শত্রুবল ব্যাকুল হইয়া পলায়ন করিতেছে দেখিয়া, স্বসৈন্যের দ্বারা আক্রমণ করিয়া সৈন্য, রথ, অশ্ব ও হস্তী প্রভৃতি স্ববশে আনয়ন করিলেন; এবং তখনই জয়ঢাক বাজাইতে বাজাইতে পুরে প্রবেশ করিলেন।

৩৩৬। সৈন্যসমূহ গৃহীত হইলে নিঃসহায় রাজপুত্র মলয়কেতুকে পার্শ্ববর্ত্তী ভদ্রভটাদি বলপূর্ব্বক বন্ধন করিল।

৩৩৭। রাক্ষস মরিতে ইচ্ছা করিলেও তিনি চন্দনদাসের স্নেহে পুরে গমন করিয়া তাহার সংবাদ জানিবার জন্য জীর্ণ উদ্যানে অবস্থান করিতে লাগিলেন।

৩৩৮। উন্দুরক নামক চরের মুখে চাণক্য এই বৃত্তান্ত অবগত হইয়া চন্দনদাসের বধের নিমিত্ত চণ্ডালবেশধারী সিদ্ধার্থক এবং অন্য এক ব্যক্তিকে আদেশ করিলেন।

৩৩৯। অপর একজন চর চন্দনদাসের প্রতি বন্ধুত্বের ভাণ করিয়া তাহার বধদণ্ডে দুঃখিত হইয়া মরিবার বাসনায় জীর্ণ উদ্যানে গমন করিলে রাক্ষস তাহার নিকট সংবাদ লইলেন।

৩৪০। তাহার মুখে চন্দনদাসের বধের বিষয় অবগত হইয়া রাক্ষস খড়্গের দ্বারা ঘাতকদিগকে বিনাশ করিয়া তাঁহাকে মোচন করিবার অভিপ্রায়ে সেখান হইতে প্রস্থান করিলেন।

৩৪১। চর তাঁহাকে বলিল—আপনার সশস্ত্র গমনে অনিষ্টের আশঙ্কা আছে, কারণ ঘাতকগণ দূর হইতে অস্ত্রধারী কাহাকেও দেখিলে বধ্যকে শীঘ্র বিনাশ করিবে।

৩৪২। চর এই কথা বলিলে, রাক্ষস অস্ত্র ত্যাগ করিয়া নিজ দেহ দান করিবার জন্য তৎক্ষণাৎ বধ্য ভূমিতে উপস্থিত হইয়া ঘাতক-দিগকে বলিলেন,—

৩৪৩। যাহাকে বিনাশ করিতে চাও সেই আমি উপস্থিত হইয়াছি, সাধু চন্দনদাসকে মুক্ত কর; মুখ্য ব্যক্তিকে পাইলে আর প্রতিনিধির প্রয়োজন কি?

৩৪৪। রাক্ষস এই কথা বলিলে, ঘাতক চাণক্যের নিকট গিয়া উহা জানাইল। চাণক্যও রাক্ষসের নিকট গিয়া সাদরে তাঁহাকে অভিবাদন করিলেন।

৩৪৫। চণক-নন্দন বলিলেন, আপনি ক্ষমা করুন, আপনার সহিত সন্ধি করিবার ইচ্ছায় আমরা এইরূপ কৌশল করিয়াছি; আপনার প্রতি কোনরূপ হিংসার নিমিত্ত নহে।

৩৪৬। চন্দ্রগুপ্তও সেই কুলমন্ত্রীকে পাইয়া সাদরে প্রণাম করিয়া বিনীতভাবে তথায় অবস্থান করিতে লাগিলেন এবং চাণক্য পুনরায় বলিলেন,—

৩৪৭। আপনি যদি চন্দনদাসের জীবন প্রার্থনা করেন, তাহা হইলে মন্ত্রিপদ গ্রহণ করুন, নতুবা তাহাকে বধ করিব।

৩৪৮। চাণক্য কর্ত্তৃক এইরূপ প্রার্থিত হইয়া তাঁহার অনুরোধে বন্ধুহত্যার আশঙ্কায় রাক্ষস অনিচ্ছাসত্ত্বেও স্বয়ং মন্ত্রিপদ গ্রহণ করিলেন।

৩৪৯। তৎকালে ভদ্রভটাদির দ্বারা আনীত বদ্ধশত্রু মলয়-কেতুকে দর্শন করিয়া সেই বিষয়ে রাক্ষসকে জিজ্ঞাসা করিয়া তাঁহার বাক্যে জীবনদান দিলেন এবং তাঁহাকে তাঁহার রাজ্য ও উচ্চসম্মান প্রদান করিলেন। সেই সময়ে চন্দনদাসকে প্রীতিসহকারে আহ্বান করিয়া শ্রেষ্ঠ নগর প্রদান করিলেন।

৩৫০। এইরূপে চাণক্য চন্দ্রগুপ্তের দ্বারা শত শত ইষ্ট বস্তু প্রদান করাইয়া রাক্ষসের প্রীতিভাজন অন্যান্য পুষ্পপুরবাসিগণের আনন্দোৎপাদন করিলেন। রাক্ষসের চিত্তও তখন অন্যরূপ হইল, উচ্চ সম্মান লাভে ও রাজগুণে ক্রমে ক্রমে চন্দ্রগুপ্তের প্রতি তিনি স্নেহপরায়ণ হইলেন।

৩৫১। সেই মহামতি চাণক্য আপনার প্রতিজ্ঞা পূর্ণ করিয়া মুক্ত শিখা বন্ধন করিলেন। তিনি প্রার্থী না হইলেও নরপতি প্রীত হইয়া তাঁহাকে অশেষ বিভব প্রদান করিলেন। কৌটিল্য আপনার ভবনে যথাবিধি ধর্ম্মানুষ্ঠান করিতে লাগিলেন এবং যথাবসরে রাজাকে সদুপদেশ দিতে লাগিলেন।

৩৫২। সেই ভাগ্যবান্ চন্দ্রগুপ্ত পিতা ও ভ্রাতৃগণের বধের যথাযোগ্য প্রতিশোধ লইয়া গুণসম্পন্ন রাক্ষসকে মন্ত্রীরূপে পাইয়া সুখে যৌবনকালে রাজ্য শাসন করিতে লাগিলেন।

রবিনর্ত্তকবিরচিত চাণক্য-কথার বঙ্গানুবাদ সমাপ্ত।

